শচীর রসনাযোগ্য কি মধুর তায়,
একবার খেলে নাহি ভোলা যায় আর!"

কিন্তু আমার কাছে—সেই সরভাজা সর-পুরিয়ার মিষ্টান্ন দ্বিজেন্দ্রের স্নেহে আরও বাড়িয়েছিল।

আমি আগেই তাকে বলে রেখেছিলাম যে, বৃহস্পতিবারে পরীক্ষা শেষ হলেই আমি বাড়ী চলে যাব। দ্বিজেন্দ্রলাল সে কথার উত্তরে বলেছিল,—আমার সঙ্গে দেখা না করে যেও না,—এই গাছতলায়ই দেখা হবে। আমি যদি জানতাম যে তার আর কিছু অভিসন্ধি আছে তা হলে একটু আগেই হল থেকে বেরিয়ে পলায়ন করতাম। আমার মনে হয়েছিল যে, যাবার সময় মাত্র দেখা করবার জন্যই সে অনুরোধ করেছিল।

সাড়ে চারিটার সময় হল থেকে বেরিয়েই দেখি—দ্বিজেন্দ্রলাল সেই গাছতলায় দাঁড়িয়ে—আর তার কাছে দাঁড়িয়ে একটা লোক, তার হাতে একটা হাঁড়ি। আমাকে দেখেই দ্বিজেন্দ্রলাল বলল, দেখ ভাই তোমার বাড়ীর জন্য কিছু খাবার দিলাম। এই বলে আমাকে আলিঙ্গন করে তার সঙ্গের সেই ভৃত্যটিকে বলল— ওরে, এই হাঁড়িটা নিয়ে ওর সঙ্গে গিয়ে বাসায় পৌঁছে দিয়ে আয়। এই বলেই আমার কাছ থেকে বিদায় না নিয়েই সে দৌড়ে চলে গেল—আমি তাকে ধন্যবাদ দেবারও অবকাশ পেলাম না।

তারপর পরীক্ষার ফল বেরুলে দেখা গেল যে, আমি ও দ্বিজেন্দ্রলাল একই ব্রাকেটে স্কলারসিপ পেয়েছি। এর পরে দ্বিজেন্দ্রলাল কলকাতায় এসে প্রেসিডেন্সী কলেজে, আর আমি হেদোর কলেজে পড়েছিলাম। সে সময় মধ্যে মধ্যে দ্বিজেন্দ্রলালের সঙ্গে দেখা হ'ত। দেখতাম সেই সদানন্দ যুবক। এতদিন হয়ে গিয়েছে এখনও সে কথা আমার স্পষ্ট মনে রয়েছে। তারপর কে কোথায় চলে গেলাম—কেউ কারো খোঁজও নিলাম না। আমার কিন্তু কৃষ্ণনগরের সেই সদানন্দ দ্বিজেন্দ্রলালের কথা সর্ব্বদাই মনে হোতো।

এরপরে বোধ হয় ১৫।১৬ বছর কেটে গেল। দ্বিজেন্দ্রলাল এম. এ. পাশ করে কোথায় অধ্যাপক হয়ে গেল। তারপর সরকারী কৃষিবৃত্তি পেয়ে বিলেত গেল, সেখান থেকে পাশ করে ফিরে এসে ডেপুটি কালেক্টর হ'ল—এ সবই খবরের কাগজে পড়েছি, আর আনন্দে অধীর হয়েছি।

অকস্মাৎ অভাবনীয় রূপে দ্বিজেন্দ্রলালের সঙ্গে আমার দেখা হয়ে গেল। সে, বোধ হয়, ১৮৯৫ কি ৯৬ অব্দে। আমি তখন মহিষাদল স্কুলে মাষ্টারি করি।

মহিষাদলের রাজার ম্যানেজার আমার পরম হিতৈষী সুহৃদ্ পরলোকগত যদুনাথ রায় মহাশয়ের বাসায় আমি তখন থাকি ; তাঁর ছেলেটিকে পড়াই, আর তাঁর ভ্রাতুষ্পুত্র সুহৃদ্‌বর দীনেন্দ্রকুমার রায়ের সঙ্গে অবসর-সময় যাপন করি।

সেই সময় এক-দিন স্কুল থেকে বাসায় ফিরে এসে দেখি ম্যানেজারবাবু বাসাতেই আছেন, কাছারীতে যান নি। আমাকে দেখেই তিনি বললেন—মাষ্টার মশায়, আজ দু'জন বিশিষ্ট অতিথি আসবেন। তাঁদেরই অভ্যর্থনার আয়োজন করার জন্য আজ কাছারী যাই নি।

আমি জিজ্ঞাসা করলাম, কে এমন মহামান্য অতিথি, ম্যানেজারবাবু? তিনি হেসে বললেন, একজন বিদ্যাদ্বারের বারবেলা, আর একজন তমলুকের এস্-ডি-ও।

দীনেন্দ্রবাবু বললেন—একজন গানের কবি দ্বিজেন্দ্রলাল রায়,—আর একজন তমলুকের ডেপুটি চন্দ্রশেখর কর। আমি যে তাঁদের চিনি—দ্বিজেন্দ্রলাল যে আমার কৈশোরের সখা, আর চন্দ্রশেখর যে আমার নিকটতম কুটুম্ব—আমার মেজদাদার মামাশ্বশুর, এ কথা আমি তাঁদের কাছে প্রকাশ করলাম না। একজন প্রথিতযশা কবি, খ্যাতনামা সেটেলমেণ্ট অফিসার ; আর একজন মহকুমার প্রধান হাকিম। তাঁরা যে আমার পরিচিত, তাঁরা যে এতকাল পরে এই পাড়াগাঁয়ের স্কুলের থার্ড মাষ্টারকে চিনবেন—এ কথা আমার মনেই হোলো না। কাষেই কোন উচ্চ-বাচ্য না করে ম্যানেজারবাবুকে বললাম—তা'হলে এই মহামান্য অতিথিদের উপলক্ষে এই গরীবদের অদৃষ্টেও আজকে মহাভোজ আছে দেখছি। দীনেন্দ্রকুমার বললেন—ঐ-টুকুই আমাদের লাভ মাষ্টার মশাই।

সন্ধ্যার পরই মহামান্য অতিথিদ্বয় এসে উপস্থিত হলেন। ম্যানেজারবাবু তাঁদের অভ্যর্থনা করে এনে বসালেন। আমি একটু পাশ কাটিয়েই রইলাম। জলযোগের পর প্রথমে তাস খেলা আরম্ভ হল। আমি তখনো বাইরে বাইরে ঘুরছি। তার পরই তাস খেলা বন্ধ করে দিয়ে ম্যানেজারবাবু দ্বিজেন্দ্রলালকে গান করবার জন্য অনুরোধ করলেন, এবং এদিক ওদিক চেয়ে—আমাকে দেখতে না পেয়ে—দীনেন্দ্রবাবুকে বললেন—দীন, (তাঁকে দীন বলেই তিনি ডাকতেন) কই মাষ্টার মশায়কে তো দেখছিনে। আমি তখন বারান্দার ধারেই দাঁড়িয়ে ছিলাম। দীনেন্দ্রবাবু আমাকে টেনে ঘরের ভেতর নিয়ে যেতেই—দ্বিজেন্দ্রলাল আমার দিকে চেয়েই একেবারে লাফিয়ে উঠে—হালো ভাই জলধর, বলে ফরাস থেকে নেমে এসে আমাকে আলিঙ্গনবদ্ধ করলেন।

খুব গান-বাজনা চল্‌ল। ম্যানেজারবাবুর অনুরোধে আমাকেও দু'একটা গান গাইতে হয়েছিল।

তারপর কলকাতায় কতবার দ্বিজেন্দ্রলালের সঙ্গে দেখা হয়েছে। প্রতিবারই সকলকে শুনিয়ে তিনি বলেছেন—জলধরবাবু আর আমি এক ব্রাকেটে। এ ব্রাকেট ভাঙবে না।

হায়, সেই ব্রাকেটই ভেঙ্গে গেল তেইশ বৎসর আগে। একদিন অকস্মাৎ আমার কৈশোরের বন্ধু দ্বিজেন্দ্রলাল ব্রাকেট ভেঙ্গে চলে গেলেন—আর আমি তাঁর অযোগ্য বন্ধু এই তেইশ বৎসর তাঁর বড় সাধের 'ভারতবর্ষে'র সেবা করছি। আজ এত কাল পরে আমাব সেই কৈশোরের বন্ধুর সঙ্গে প্রথম দর্শনের কাহিনী লিপিবদ্ধ করে তাঁর স্মৃতি-তর্পণ করলাম।

॥ ২ ॥

এবার 'স্মৃতি-তর্পণ' করবার পূর্বে একটি কথা নিবেদন করতে চাই। কিশোর বয়সে ও যৌবনের প্রারম্ভে যাঁদের সাক্ষাৎ লাভের সৌভাগ্য আমার হয়েছিল, তাঁদের কথা বল্‌তে গেলে সে সময়ে আমার দুরবস্থার কথা না বল্‌লে চলে না; তাই বিশেষ সঙ্কোচের সঙ্গে নিজের কথা বল্‌তে হচ্চে।

কোন কোন বন্ধু ধারাবাহিক ভাবে লিখতে অনুরোধ করছেন। কিন্তু তা হ'লে যে জীবন-চরিত হয়। তা আমি এখন পারছিনে। তবে এবার যে স্মৃতি-তর্পণ করছি, তা ধারাবাহিকই হয়েছে, কারণ এটা আমার প্রবেশিকা পরীক্ষা প্রদানের ঠিক পরের অধ্যায়।

১৮৭৮ অব্দে প্রবেশিকা পরীক্ষায় পাশ হলাম। অভাবনীয় সৌভাগ্যের বশে দ্বিতীয় বিভাগে পাশ হয়েও মাসিক ১০৲ টাকা বৃত্তি পেলাম, কারণ সেবার প্রথম বিভাগে বেশী ছাত্র উত্তীর্ণ হতে পারেনি,—বিশেষত প্রেসিডেন্সি বিভাগের বৃত্তির সংখ্যা নির্দিষ্ট থাকাতেই আমার সৌভাগ্যলাভ হয়েছিল।

কিন্তু তারপর! বিশ্ব-বিদ্যালয়ের নিয়ম আছে, প্রবেশিকা পরীক্ষার আবেদনপত্র দাখিল করবার সময় লিখে দিতে হয়, যদি বৃত্তি পাই কোথায় পড়বো। আমার বেশ মনে আছে, আমাদের সেই সময়ের প্রধান শিক্ষক অধুনা পরলোকগত অভয়াচরণ চট্টোপাধ্যায় মহাশয় আমাকে জিজ্ঞাসা করলেন—ওরে, তুই যদি স্কলারসিপ্‌ পাস, কোথায় পড়বি, সেটা যে এখনি লিখে দিতে হবে।

আমি হেসে বলেছিলাম, যে স্কুলের ছেলেরা ছয়বছর পরীক্ষায় পাশ হতে পারেনি, বারো বছর কেউ বৃত্তি পায়নি, সেই স্কুল থেকে পরীক্ষা দিয়ে পাশ হওয়াই অসম্ভব, তার আবার বৃত্তি। অভয়বাবু বল্‌লেন, তা বল্‌লে কি হবে, ওটা লিখে দেওয়া দস্তুর। আমি উত্তর করলাম, তাহলে লিখে নিন Civil Engineering College, অর্থাৎ তখন আমার গণিতের দিকে বিশেষ ঝোঁক ছিল, তাই Engineering College-এর কথা মনে হয়েছিল। আমি জানতাম, বৃত্তি আমি পাবই না। লিখে যখন দিতে হবে, তখন আর ছোট কথা লিখি কেন? স্বপনে ফলার খেতে বসে দই চিড়ে কে খায়—লুচি-মণ্ডাই খেতে হয়। তাই Engineering College-এর কথা লিখেছিলাম। এটা ১৮৭৮ খ্রীষ্টাব্দের কথা। তখন Engineering College শিবপুরে স্থানান্তরিত হয়নি, কলকাতায় Presidency College-এর মধ্যেই ছিল। লিখতে হোত—C. E. Department Presidency College, Calcutta.

মাসিক ১০৲ টাকা বৃত্তি পেয়ে Engineering College-এ পড়া বাতুলের স্বপ্ন। ১০৲ টাকায় যে কলকাতায় থেকে সাধারণ কলেজেই পড়া যায় না। আমাদের গ্রামের অনেক বড়মানুষের কলকাতায় কারবার ছিল, এখনও আছে। কলকাতা হাটখোলায় তাঁদের বড় বড় আড়ত ছিল। আমি গ্রামের কয়েকজন বড়মানুষের দ্বারস্থ হলাম, তাঁদের কলকাতার আড়তে থেকে দুবেলা দুমুঠো অন্নের প্রার্থনা করলাম। কিন্তু কেউই এই দীন দরিদ্র ছাত্রের কাতর নিবেদনে কর্ণপাত করলেন না।

তখন Engineering College-এর সেসন্ জুন মাসে আরম্ভ হোত। আমার পরীক্ষার ফল ডিসেম্বর মাসেই বার হয়েছিল। আমি জুন মাসের প্রতীক্ষায় বাড়িতেই বসে রইলাম। Engineering College-এ প্রবেশের আশা ত্যাগ করতে পারলাম না, নির্ভর করলাম ভগবানের উপর। অকস্মাৎ আমার সব ব্যবস্থাই উল্টে গেল। কলকাতার সিটি কলেজের বর্তমান প্রিন্সিপাল শ্রীযুক্ত ডক্টর হেরম্বচন্দ্র মৈত্রেয় মশায়* আমাদেরই গ্রামের লোক। তিনি সেই সময় বি. এ. পাশ করে এম. এ. পড়ছিলেন। কি একটা উপলক্ষে হেরম্বদাদা কুমারখালি গিয়েছিলেন, সেই সময় আমার বড়দাদাও বাড়িতে ছিলেন। হেরম্বদাদা শুনলেন যে, আমি Engineering College-এ পড়বার অসাধ্য-

* মৃত্যু ১৬.১.১৯৩৮।—সম্পাদক

সাধন করবার জন্যে বাড়িতে বসে আছি। তিনি বড়দাদাকে বুঝালেন যে, আমাদের মত গরীব লোকের Engineering College-এর ব্যয়ভার বহন করা একবারেই অসম্ভব। তিনি আমাকে জেনারেল লাইনে প্রবেশ করিয়ে দিতে দাদাকে পরামর্শ দিলেন। বল্লেন, ১০্ টাকা স্কলারসিপ্ আছে আর ৪।৫ টাকা হলেই কলকাতার খরচ চলে যাবে। কলকাতায় গিয়ে দয়ারসাগর বিদ্যাসাগর মশায়কে ধরলে, বিনা মাইনেতেও তাঁর কলেজে ভর্ত্তি হওয়ার সম্ভাবনা আছে। বড়দাদা সেই কথাই বুঝলেন, আমাকে বল্লেন—Engineering College-এ ভর্তির চেষ্টা অসাধ্য সাধন, তার চাইতে তুমি আর্ট কলেজেই ভর্তি হও। আমি যেমন করে পারি, যত কষ্টই আমার হোক না কেন, তোমাকে মাসিক ৪।৫ টাকা দেবো। তখন আর কি করি, বড়দাদার আদেশ শিরোধার্য করে আমি কলকাতায় এলাম।

পূর্বেই বলেছি, আমাদের গ্রামের অনেক বড়মানুষের কলকাতায় আড্ডা আছে। তাঁদের দ্বারস্থ হয়ে যখন দুবেলা দুমুঠি অন্নের সংস্থান কলকাতায় করতে পারলাম না, তখন সেখানে গিয়ে দু-চার দিনের জন্যও তাঁদের দ্বারস্থ হতে আমার মত দীন দরিদ্রেরও কুণ্ঠাবোধ হো'ল। তাই বাঁড়ি থেকে বেরুবার পূর্বেই আমার এক পুরাতন বন্ধুর কথা মনে হো'ল। আমি গোয়ালন্দে তাঁর সঙ্গে পড়েছিলাম, একসঙ্গেই মাইনর পাশ করেছিলাম। তাঁর সহায়তায় নির্ভর করেই, ৫্ টাকা বৃত্তি সম্বল করে ফরিদপুর জেলাস্কুলে পড়তে গিয়েছিলাম। তাঁর নাম দক্ষিণারঞ্জন সেন। তিনি গোয়ালন্দের তখনকার খ্যাতনামা উকিল উমেশচন্দ্র সেনের একমাত্র পুত্র। আমি ফরিদপুর ছেড়ে দেশের স্কুলে চলে এলাম, দক্ষিণারঞ্জন ফরিদপুরেই পড়তে লাগ্লেন। আমি যে বছর প্রবেশিকা পরীক্ষা দিলাম, দক্ষিণাও সেই বছর ফরিদপুর জেলাস্কুল থেকে পরীক্ষা দিয়ে পাশ হয়েছিলেন এবং কলকাতায় এক মেসে থেকে মেট্রোপলিটান ইনিষ্টিটিউসনে (অধুনা বিদ্যাসাগর কলেজ) প্রবেশ করেছিলেন। কলেজে ভর্ত্তি হয়েই তিনি আমাকে পত্র লিখেছিলেন সেই পত্রে তাঁর ঠিকানা ছিল, নয়ানচাঁদ দত্তের ষ্ট্রীট বাড়িটার কথা মনে আছে, কিন্তু নম্বর মনে নেই। আমি দক্ষিণাকে লিখলাম—আমি অমুক দিনে কলকাতায় যাচ্ছি। ইঞ্জিনিয়ারিং কলেজে আর পড়া হোল না, আমি এল-এ পড়বো। কলকাতায় আমার অল্প পরিচিত

লোক থাকলেও, আমি দু-একদিনের জন্যে তাঁর আতিথ্য গ্রহণ করবো। তিনি যেন নির্দ্দিষ্ট দিনে নির্দ্দিষ্ট সময়ে শিয়ালদহ ষ্টেসনে আসেন।

যথাসময়ে শিয়ালদহ ষ্টেসনে নেমে দেখি, দক্ষিণা আমার জন্যে অপেক্ষা করছেন। আমি যে ইঞ্জিনিয়ারিং কলেজে পড়বার ইচ্ছা ত্যাগ করেচি, সেজন্যে তিনি আমাকে খুব ধন্যবাদ করলেন। সে রাত্রি তাঁর বাসাতেই কাটালাম। তার পরেও একদিন তাঁর বাসায় পরম যত্নে ও সমাদরে ছিলাম। এইখানেই আমার পরম বন্ধু দক্ষিণার কথা শেষ করতে চাই। দক্ষিণা বি-এল পাশ করে ১৮৮৭ সালে গোয়ালন্দে ওকালতি আরম্ভ করেন। সুদীর্ঘকাল সেখানে ওকালতি করে ১৩৪০ সালের ( ইংরাজি ১৯৩৪ অব্দ ) ফাল্গুন মাসে দেহত্যাগ করেছেন।

এইবার আবার আমার কথা আরম্ভ করি। যেদিন কলকাতায় পৌঁছিলাম, তার পরদিন প্রাতঃকালেই দক্ষিণাদের মেসে জিজ্ঞাসা করে জানতে পারলাম, দয়ারসাগর বিদ্যাসাগর মহাশয় বাদুড়বাগানে থাকেন। কলকাতার পথঘাট আমার অনেকই জানা ছিল, কাজেই বাদুড়বাগান খুঁজে নিতে আমার মোটেই কষ্ট হয়নি। মলিন একখানি ধুতি, ততোধিক মলিন একখানি চাদর এবং বড়দাদার দেওয়া একজোড়া নতুন চটিজুতা—এই আমার বেশ। এইখানেই বলে রাখি, এই আমার প্রথম জুতা পায়ে দেওয়ার সৌভাগ্য। এর পূর্বে আমি কখনও জুতা বা জামা ব্যবহার করিনি। আমার অভিভাবকদের এ ভদ্র পোষাক সংগ্রহ করে দেবার শক্তি ও সামর্থ ছিল না।

দয়ারসাগর বিদ্যাসাগর মহাশয়ের কথা, পূজনীয় হেরম্ব দাদাই আমাকে বলে দিয়েছিলেন। দরিদ্র ছাত্রদের তিনি যে পরম সহায়, এ কথাও তিনি বলে-ছিলেন। তাই তাঁর গৃহে প্রবেশ করতে একটুও শঙ্কা, সঙ্কোচ বা দ্বিধা বোধ হো'ল না। কিন্তু তাঁর গৃহের বারান্দায় উঠে, কক্ষমধ্যে প্রবেশ করবার সাহস আমি কিছুতেই সঞ্চয় করতে পারলাম না। দুয়ারের পাশে দাঁড়িয়ে রইলাম।

তিন চার মিনিট যেতে না যেতেই বুঝতে পারলাম, বারান্দায় ওঠবার সময়েই আমি তাঁর দৃষ্টিপথে পতিত হয়েছিলাম। ঘরের মধ্যে তখন বোধ হয় ৮।১০ জন ভদ্রলোক ছিলেন, বিদ্যাসাগর মহাশয়ও বোধ হয় তাঁদের সঙ্গেই কথা বলছিলেন। সে কথা শেষ হলেই তিনি কে একজনকে বললেন, ওহে দেখ তো, বারান্দায় একটী ছেলে দাঁড়িয়ে আছে, তাকে ভেতরে ডেকে আন। আমি বাইরে থেকেই এ কথা শুনতে পেলাম, আর সে লোক বাইরে আসার

পূর্বেই ঘরের মধ্যে প্রবেশ করে, মাটিতে মাথা ঠেকিয়ে তাঁকে প্রণাম করলাম। কিন্তু তাঁর পায়ে হাত দেওয়ার সাহস হোল না।

একখানি টেবিলের সামনে বিদ্যাসাগর মহাশয় সোজা হয়ে একটি চেয়ারে বসে ছিলেন। পরে শুনেছি, তিনি কখনও চেয়ারে হেলান দিয়ে বসেন না। আমি প্রণাম করে উঠে দাঁড়াতেই, তিনি বল্‌লেন—কিরে, কি চাস্‌?

আমি হাত জোড় করে বল্‌লাম, আজ্ঞে আমি কলেজে পড়তে চাই।

তিনি বল্‌লেন—এইবার বুঝি পাশ করেছিস্‌?

আমি বল্‌লাম—আজ্ঞে হ্যাঁ, এইবার সেকেণ্ড ডিভিসনে পাশ করেছি, ১০্ টাকা স্কলারসিপও পেয়েছি।

দয়াবসাগব হেসে বল্‌লেন—এতটুকু ছেলে স্কলারসিপ্‌ পেয়েছিস্‌। বেশ! তোর বাড়ি কোথায়?

আমি আমাদের গ্রামের নাম বল্‌তেই, বললেন—ও, পাংশার কাছে! পাংশায় যে আমার সূর্যিদের বাড়ি। আমি হেরম্বদাদার কাছেই শুনেছিলাম বিদ্যাসাগর মহাশয়ের জামাতা সূর্যকুমার অধিকারী মহাশয়ের বাড়ি আমাদের দেশে, পাংশার কাছে। তিনিই তখন কলেজের সুপারিণ্টেডেণ্ট।

বিদ্যাসাগর মহাশয় বল্‌লেন—একজামিনেশনের রেজাণ্ট ত ডিসেম্বর মাসে বেরিয়েচে, তুই এই এপ্রিল মাস পর্যন্ত কি করছিলি? আমি তখন অল্প কথায় আমার বিলম্বের কারণ তাঁকে জানালাম, আর আমার দুরবস্থার কথাও তাঁকে বল্‌লাম। বিদ্যাসাগর মশায় নিস্তব্ধভাবে আমার দিকে চেয়ে, আমার দুঃখ-কষ্টের কাহিনী শুনলেন্। তারপর একটা দীর্ঘনিঃশ্বাস ফেলে বল্‌লেন—তাই ত রে, আমার কলেজে ফাষ্ট´ ইয়ারে বোধ হয় স্থান নেই, সব ভরে গিয়েছে। দাঁড়া, জিজ্ঞাসা করছি। এই বলে সূর্যিবাবুকে ডাকলেন। তিনি এলে বল্‌লেন—দেখ সূর্যি, এ ছেলেটি তোমাদেরই দেশের, এর বাড়ি কুমারখালি। এ ফাষ্ট´ ইয়ারে ভর্ত্তি হতে চায়। ভাল ছেলে হে, স্কলারসিপ্‌ পেয়েছে।

সূর্যিবাবু বল্‌লেন, আর ছেলে নেবার উপায় নেই, সব ভর্ত্তি হয়ে গিয়েছে। বিদ্যাসাগর মশায় তখন আমার দিকে চেয়ে বল্‌লেন—শুনলি ত, এ বছর আর আমার কলেজে স্থান হবে না। এ বছরটা আর কোন কলেজে ভর্তি হ, আসছে বছরে তোকে সেকেণ্ড ইয়ারে নেবো। মাইনে-টাইনে কিছু দিতে হবে না। তারপরই একটু চুপ করে থেকে বল্‌লেন—দ্যাখ্‌, তোর কথা যা শুনলুম, তোর খরচ চলবে কি করে? এই ধর না কেন, জেনারেল এসেম্ব্লিতে যদি ভর্ত্তি

হতে পারিস, তাহলে তারা ৫৲ টাকা মাইনে নেবে, স্কলারসিপ্‌ওলা ছেলেদের এক টাকা রেহাই দেয়। তাহলে আর তোর ৫৲ টাকা থাক্‌লো, তাতে চলবে কি করে রে ?

এ কথার আমি আর কি উত্তর দেবো, চুপ করে দাঁড়িয়ে রইলাম। তিনি তখন বল্‌লেন—দ্যাখ্‌, এ বছর তোর কলেজের মাইনে আমিই দেবো। তারপর সেকেণ্ড ইয়ারে ত আমার এখানেই আসছিস। তাই যা, জেনারেল এসেম্‌ব্লিতে খোঁজ নে গিয়ে। শুনেছি, তারা এখনও ভর্তি করে, তাদের বেশী ছেলে হয়নি। আজই সেইটে ঠিক করে, কাল সকালে আবার আমার এখানে আসিস্—বুঝলি ?

আমি তখন কেঁদে ফেলেছি। মানুষের হৃদয়ে যে এত দয়া থাকতে পারে, এ আমি জানতাম না। আমার সেই অবস্থা দেখে ব্রাহ্মণশ্রেষ্ঠ উঠে এসে, আমার মাথায় হাত দিয়ে, যে একটি কথা বলেছিলেন, সেকথা এখনও আমার মনে আছে। বল্‌লেন—তোর অবস্থা খারাপ, তাতে কি হয়েছে ? আমিও তোর মতন দরিদ্র ছিলুম। যা, কাল আসিস্। ঠিক এই কয়টী কথাই বলেছিলেন কি না তা মনে নেই ; তবে যা বলেছিলেন, তার ভাব এই রকমই। আমি প্রণাম করতে ভুলে গেলাম। সাশ্রুনয়নে সেই দেব-নিকেতন থেকে বের হয়ে এলাম।

বিদ্যাসাগর মহাশয়ের বাড়ি থেকে বের হয়ে, সোজা দক্ষিণাদের মেসে গেলাম। তারা জিজ্ঞাসা করলে শুধু বল্‌লাম মেট্রোপলিটানে ভর্তি হবার উপায় নেই। সেই মেসের যাঁরা জেনারেল এসেম্‌ব্লিতে পড়তেন, তাঁরা বললেন, তাঁদের কলেজে আমায় ভর্তি করিয়ে দিতে পারবেন।

সকাল সকাল আহারাদি শেষ করে, জেনারেল এসেম্‌ব্লিতে গেলাম। কলেজের হেডক্লার্ক ছিলেন রাজকুমার বাবু। শুনলাম, তিনিই সর্বেসর্বা। প্রিন্সিপাল হেষ্‌টি সাহেব এ সব কাযের সম্পূর্ণ ভার রাজকুমার বাবুর ওপরেই রেখেছেন। আমার সঙ্গীরা রাজকুমারবাবুকে আমার ভর্তির কথা বল্‌লে, তিনি বল্‌লেন—তাই ত' হে, বড় দেরী হয়ে গিয়েছে। তারপর আবার স্কলারসিপ্‌ ট্রান্সফার করতে হবে। যাক্ ভর্তি হয়ে পড়। দু'চারদিন পরে স্কলারসিপ্‌ ট্রান্সফার করার ব্যবস্থা আমিই করে দেবো।

বাড়ি থেকে আসবার সময় আমার মা একখানি গহনা বন্ধক দিয়ে, আমাকে ২৫৲ টাকা দিয়েছিলেন। তার থেকে রেল ভাড়া ইত্যাদিতে দুটো টাকা

খরচ হয়ে, আমার কাছে ২৩্ টাকা ছিল। আমি ৫্ টাকা দিয়ে নাম ভর্তি করলাম। স্কলারসিপ্ পেয়েছি বলে, প্রবেশ-ফি দিতে হোল না।

কলেজে ত ভর্তি হওয়া গেল, এখন থাকি কোথায়। দক্ষিণার বাসায় না হয় দু-একদিন বন্ধুভাবে রইলাম, কিন্তু সেখানে মেসের খরচ দিয়ে স্থায়ীভাবে থাকা আমার সাধ্যাতীত। তখন হঠাৎ আমার আর একটি বন্ধুর কথা মনে হোল। আমি যখন গোয়ালন্দ থেকে মাইনর পাশ হয়ে কয়েক মাস ফরিদপুর গবর্ণমেণ্ট স্কুলে পড়ে শেষে কুমারখালি স্কুলে এসে তৃতীয় শ্রেণীতে প্রবেশ করি তখন আমার এই বন্ধুটী পঞ্চম শ্রেণীতে পড়তেন। তাঁর বাড়ি আমাদের গ্রামে নয়, সুতরাং তাঁর সঙ্গে পূর্বে আমার জানাশুনা মোটেই ছিল না। তাঁর বাড়ি পাবনা জেলার অন্তর্গত দোগাছি গ্রামে। তাঁরা সেখানকার ধনী মহাজন ছিলেন। তাঁর নাম হৃদয়নাথ সাহা। কলকাতার হাটখোলার হরচন্দ্র মল্লিকের ষ্ট্রীটে তাঁদের খুব বড় আড়ত ছিল। হৃদয় আমাদের গ্রামের সর্বপ্রধান ধনী কুণ্ডুবাবুদের এক শাখার ভাগিনেয়। তাঁদের গ্রামে ভাল ইংরাজী স্কুল না থাকায়, আমাদের গ্রামে মামার বাড়িতে থেকে তিনি পড়তেন। এ ইংরাজী ১৮৭৬ অব্দের কথা।

অতি শুভক্ষণে তাঁর সঙ্গে আমার পরিচয় হয়েছিল। সে পরিচয় ক্রমে প্রগাঢ় বন্ধুত্বে পরিণত হয়েছিল এবং এই সুদীর্ঘকাল সেই বন্ধুত্ব অক্ষুণ্ণ ছিল। অবস্থা-বিপর্যয়ে তাঁরা একবারে দরিদ্র হয়ে পড়েছিলেন। তাঁদের কলকাতায় ও উত্তরবঙ্গের আড়তগুলো উঠে গিয়েছিল। তাঁদের জমিদারী দেনার দায়ে বিক্রি হয়ে গিয়েছিল। তাঁরা ঘোর দরিদ্র-দশায় পড়েছিলেন, কিন্তু আমাদের কিশোর বয়সের সেই ভালবাসা, সেই স্নেহ, তাঁর জীবনের শেষ দিন অবধি সমানভাবে ছিল। এই সেদিন ৩রা ফাল্গুন ১৩৪০, হৃদয়নাথ অমরধামে চলে গিয়েছেন। আমি তাঁর মৃত্যু-শয্যায় পাশে উপস্থিত হতে পারিনি। আমার সেই বন্ধুর কথাই সেদিন জেনারেল এসেম্ব্লি কলেজ থেকে বের হয়ে মনে হয়েছিল। স্বয়ং ভগবানই যেন এই নিরাশ্রয় ছাত্রকে আশ্রয় দেবার জন্যে, আমায় সেই বন্ধুর কথা মনে করিয়ে দিয়েছিলেন।

পূর্বেই বলেছি, আমি যখন তৃতীয় শ্রেণীতে ভর্তি হই, তখন হৃদয়নাথ পঞ্চম শ্রেণীতে পড়তেন। আমি যেবার প্রথম শ্রেণীতে উঠলাম, তিনি সেবার তৃতীয় শ্রেণীতে এলেন। আমাদের স্কুলের তখন ঘোর দুর্দশা। পড়াশুনা মোটেই ভাল হোত না, ছাত্রসংখ্যাও খুব কম ছিল। আমার মত অসহায়

দরিদ্র ছাত্রই বেশী। হৃদয়নাথ ধনী-সন্তান, বয়স অল্প ছিল বলে, এতদিন মামার বাড়িতে থেকে পড়ছিলেন। তৃতীয় শ্রেণীতে উঠে তিনি আমাদের স্কুল ছেড়ে দিয়ে, কলকাতায় পড়তে গেলেন। হৃদয়নাথের বয়স তখন ১৬/১৭ বছর। তাঁর মাথার ওপর দুই বড় ভাই আর পাঁচ সাতটী খুড়া জ্যেঠা। তাঁর বাবা অনেকদিন আগেই মারা গিয়েছিলেন, সেজন্যে তিনি খুড়া জ্যেঠা ও বড় ভাইদের বড় আদরের পাত্র ছিলেন। আমি সেদিন তাঁরই সঙ্গে দেখা করতে গেলাম; মনে মনে আশা করলাম, তিনি যদি তাঁর অভিভাবকদের কাছে আবদার করে তাঁদের বৃহৎ আড়তে আমার মত গরীবের দুটী অন্নের ব্যবস্থা করে দেন। আমার সে আশা সার্থক হয়েছিল। ভগবান যেন হাত ধরে আমাকে তাঁদের আড়তে নিয়ে গিয়েছিলেন।

কলকাতা হাটখোলার হরচন্দ্র মল্লিকের ষ্ট্রীট আমার অপরিজ্ঞাত স্থান নয়। অনেকদিন আগে, আমার চোখের চিকিৎসা করার জন্যে কলকাতায় এসে এই হরচন্দ্র মল্লিক ষ্ট্রীটের ২১ নম্বর বাড়িতে আমার পিসতুতো ভাইয়ের আশ্রয়ে ছিলাম। হৃদয়দের আড়ত ১৯ নম্বর। সুতরাং পথ চিনে যেতে আমার কোনই কষ্ট হোল না। ১৯ নম্বর বাড়ির সম্মুখে গিয়ে আমার একটু ভয় হোল। এত প্রকাণ্ড তেতালা বাড়ি যে তাঁদের আড়ত, এটা ভাল করে না জেনে প্রবেশ করতে সাহস পেলামনা। বাড়ির প্রকাণ্ড দুয়ারে দু-চারজন লোক বসে ছিল। হৃদয়ের নাম করে জিজ্ঞাসা করলে তারা হয় ত কিছুই বলতে পারবে না, কারণ, সে ছেলেমানুষ, স্কুলের ছাত্র। আমি একটু ইতঃস্তত করে একজন লোককে জিজ্ঞাসা করলাম, এটা কি দোগাছির সাহাবাবুদের বাড়ি? সে লোকটি উত্তর দিল—হ্যাঁ, এইটে রামলাল সাহার আড়ত। রামলাল সাহা মশায় হৃদয়নাথের জ্যেঠা, তাঁর বাপের জ্যেঠতুতো ভাই। তিনি যে এ আড়তের কর্ত্তা, তা আমি শুনেছিলুম। পাঁচ ছয় সরিকের কলকাতার আড়তে কাযের ভার রামলাল বাবুর উপর।

আমি তখন অনেকগুলো সিঁড়ি ভেঙ্গে উপরে গেলাম। আমার সৌভাগ্য যে, উপরের হলে গিয়ে নিজের পরিচয় দিতে হো'ল না, হৃদয়েরও খোঁজ করতে হো'ল না। হৃদয়ের বড় ভাই গিরীন্দ্রনাথ হলের মধ্যেই দাঁড়িয়ে ছিলেন। তিনি আমাকে দেখে দৌড়ে এসে, কোলের মধ্যে জড়িয়ে ধরলেন। বললেন—আরে জলধর যে, কবে এলে, সব ভাল'ত? আমি সংক্ষেপে দু-এক কথা

বলতেই, তিনি আমাকে টেনে নিয়ে হলের একপাশে একটা বেঞ্চিতে বসালেন। তারপর হৃদয়কেও খবর দিলেন।

হৃদয় ত আমাকে দেখে অবাক। সে বল্‌লে,—যাঃ, তুমি যে লিখেছিলে যে মাসে এসে ইঞ্জিনিয়ারিং কলেজে ভর্ত্তি হবে? আমি বললাম—আমি সে সংকল্প ত্যাগ করেছি। আজ জেনারেল এসেম্ব্লি কলেজে ফার্ষ্ট ইয়ারে ভর্ত্তি হয়েচি। গিরীন্দ্রদাদা বললেন—তা বেশ করেচ। তারপর এখানে এসে থাকার ব্যবস্থা কি করেচ?

আমি তখন বিদ্যাসাগর মশায়ের সঙ্গে সাক্ষাতের কথা, কলেজে ভর্ত্তি হওয়ার কথা সব তাঁকে জানিয়ে বললাম—গিরীনদাদা, থাকবার কিছুই ঠিক করিনি, আমাদের অবস্থার কথা ত জান। দশটা টাকা স্কলারসিপের ওপর নির্ভর করেই এখানে এসেচি। পাঁচ টাকা ত মাইনেই যাবে, থাকবে পাঁচ টাকা। আর বিদ্যাসাগর মশায় বোধ হয় মাসে পাঁচ টাকা দেবেন। এই দশ টাকায় কোন মেসে থেকে চলে না, তাই তোমাদের কথা মনে হো'ল। এখন কি করবো সেই পরামর্শের জন্যেই তোমাদের কাছে এসেছি।

গিরীন্দ্র দাদা একটু চুপ করে থেকে বল্‌লেন—চল, মেজ জ্যেঠামশায়ের কাছে যাই, তিনি ঐ ঘরে আছেন। তোকে কিছু বলতে হবে না। তোর নাম তিনি জানেন, তুই যে পাশ করেচিস সে কথা তাঁর কাছে বলেছি। হৃদয় কুমারখালিতে থাকতে, তুই যে তাকে খুব যত্ন করেচিস, সে গল্প হৃদয় মেজ জ্যেঠামশায়ের কাছে করেছে। চল, তাঁর কাছে যাই।

হৃদয় এতক্ষণ চুপ করেই দাঁড়িয়ে ছিল, গিরীন্দ্রদাদা দাঁড়াতেই সে বলে বস্‌ল—ও যাই-টাই নয় দাদা, জলধরকে আমাদের এই আড়তে রাখতেই হবে, ওর ব্যবস্থা করে দিতেই হবে তোমায়।

গিরীন্দ্রদাদা হেসে বললেন—আমরা দু-ভাই গিয়ে যদি চেপে ধরি, তাহলে মেজ জ্যেঠামশায়ের বাবারও সাধ্য নেই যে অস্বীকার করেন। আমি মনে মনে বললুম, ভগবান, তাই যেন হয়।

আমরা মেজকর্তার ঘরে গিয়ে দেখি, তিনি একটা বিছানার ওপর বসে তামাক খাচ্চেন। গিরীন্দ্রদাদা আমার পরিচয় দিতে, আমি গিয়ে তাঁর পায়ের ধূলো নিলুম। তিনি আশীর্বাদ করে বললেন—তুমি ত জলপানি পেয়েচ, এ খবর পেয়েচি। হ্যারে হৃদয়, কুমারখালি স্কুলে ভাল পড়া হয় না বলে তুই যে

কলকাতায় চলে এলি, আর দেখ ত, জলধর সেই স্কুল থেকে পাশ করে জলপান নিয়ে এল। চাই মন, কি বল হে জলধর?

গিরীন্দ্রদাদা তখন ধীরে ধীরে আমার অবস্থার কথা তাঁকে জানালেন। আর আমি যে তাঁদের এখানে আশ্রয় ভিক্ষা করতে এসেচি, তাও তাঁকে বললেন। বৃদ্ধ তখন মাথা নীচু করে তামাক টানতে লাগলেন। তারপর গিরীন্দ্রদাদার দিকে চেয়ে বললেন—গ্যাখ্ গিরীন, তুই ত জানিস, এ আমাদের পাঁচ সরিকের আডত। তোরা যেমন এক সরিক, আমিও তেমনি এক সরিক। কাজেই, কথাটা সকলকে জিজ্ঞাসা করতে হয়।

হৃদয় তাঁর মুখের কথা কেড়ে নিয়ে বললে,—ও জিজ্ঞাসা-টিজ্ঞাসা কিছুই করতে হবে না জ্যেঠামশাই। আপনি যা হুকুম দেবেন, দোগাছির বড়বাড়ির কারুর সাধ্য নেই যে তার উপর কথা বলে।

মেজকর্তা হেসে বললেন—ওরে জানিসনে, সবাইকে মানিয়ে চলি বলে আমি কর্তা। যা'ক সে কথা। গ্যাখ জলধর, আমাদের এখানে যারা থাকে, তাদের খাওয়া থাকা নিয়ে মাসে ছ-টাকা দিতে হয়। তা তুমি এক কাজ কর, তোমার কাছে আর ছ-টাকা নেব না, মাসে তিন টাকা দিও। কেমন, এতে রাজি?

হৃদয় হেসে বললে—জ্যেঠামশায়, ও তিনটে টাকাও মাসে মাসে আপনাকেই জমা করে দিতে হবে। তিনি হেসে বললেন—ওরে ব্যাটা, আমি দিই আর তুই দিস, ওর গায়ে না লাগলেই হো'ল, কেমন ত? অর্থাৎ মাসে মাসে বাসাখরচ হিসেবে তিন টাকা করে খাতায় জমা করা হবে, আর সে টাকার জন্যে আমায় ভাবতে হবে না। সোজা কথা এই, আমি নিখরচায় তাঁদের আশ্রয় লাভ করলাম। গিরীন্দ্রদাদা তখন বললেন—আর দেরী নয়, চল তোর সঙ্গে যাই, আজই তোর জিনিষপত্র নিয়ে আসি। আমি বললাম—আজ থাক। কাল সকালে বিদ্যাসাগর মশায়ের সঙ্গে দেখা করে, সমস্ত কথা বলে, এখানে চলে আসবো। তাঁরা তাতেই সম্মত হোলেন, অনাথের নাথ আমার আশ্রয় মিলিয়ে দিলেন।

হৃদয়ের বাসা থেকে বেরিয়ে নয়ানচাঁদ দত্তের ষ্ট্রীটে দক্ষিণার মেসে গেলাম। দক্ষিণা আমার জন্যে অপেক্ষা করেই বসেছিলেন। আমার থাকার স্থান হয়েছে এবং মাসে তিনটী টাকা দিতে হবে তাও স্থির হয়ে গিয়েছে—এই কথা শুনে দক্ষিণা খুব আনন্দিত হলেন। বললেন, তোমার যে একটা সুবিধে হবেই, এ আমি ভেবে রেখেছিলাম। তাহলে কাল সকালেই একবার বিদ্যা-

সাগর মশায়ের সঙ্গে দেখা করে সমস্ত কথা বো'ল। আমি বললাম, তাঁর কাছে ত যাবই, কিন্তু রাস্তায় আসতে আসতে স্থির করেছি, বিদ্যাসাগর মশায়ের কাছ থেকে আমি কোন সাহায্য নেব না। দক্ষিণা বললেন, পাঁচ টাকা কলেজের মাইনে যাবে, আড়তে দিতে হবে তিন টাকা থাকবে শুধু দুটো টাকা, তাতে চলবে কি করে? জল-খাওয়া আছে, ধোপা নাপিত আছে, কাগজ কলম আছে—এ ছাড়া আরও কত কি খরচের দরকার হবে, দু টাকায় কুলবে কেন? আমি বললাম, জলখাবার আমার মোটেই দরকার হবে না। আর যা চাই, তা ঐ দুই টাকার মধ্যে হয়েও কিছু বাঁচবে। বই কেনবার টাকা আমার আছে, এক সঙ্গে ত সব বই কিনতে হবে না। কাপড়-চোপড় আর সামান্য যা কিছু অভাব পড়বে, মধ্যে মধ্যে দাদার কাছে চাইলে তিনি তা দেবেন—এ কথা তিনি বলেই দিয়েছেন।

সে রাত্রিটা দক্ষিণার মেসেই কাটালাম। পরদিন প্রাতঃকালে বিদ্যাসাগর মহাশয়ের বাড়ীতে গেলাম। আমার বেশ মনে আছে, সেদিন রবিবার। বিদ্যা-সাগর মহাশয়ের বৈঠকখানায় অনেক লোকের সমাগম হয়েছে। এত লোকের মাঝে কি করেই বা যাবো, আর এত অপরিচিত লোকের সম্মুখে বিদ্যাসাগর মহাশয়কে কি বলবো, এই ভেবে দুয়ারের পাশে দাঁড়িয়ে রইলাম; ভাবলাম, সকলে চলে গেলে ঘরের মধ্যে গিয়ে, তাঁকে আমার কথা বলবো।

বোধ হয় মিনিট দুই দাঁড়িয়ে ছিলাম, বিদ্যাসাগর মশায়ের দৃষ্টি আমার দিকে পড়লো। তিনি চেঁচিয়ে বললেন—ওরে, ওখানে দাঁড়িয়ে আছিস কেন, আমার কাছে আয়, শুনি কি হোল! আমি মনে ভেবেছিলাম, আমার মত কত ছাত্র, কত লোক প্রতিদিন তাঁর কাছে আসে, তিনি কি সকলের কথা মনে রাখতে পারেন? আমাকেও হয় ত চিনতে না পেরে জিজ্ঞাসা করবেন, কি হে, কি চাই? কিন্তু আমি যে ভুলে গিয়েছিলাম, তিনি দয়ার সাগর, তিনি বিদ্যাসাগর, তিনি দরিদ্রের বন্ধু, তিনি কি দরিদ্রের কথা ভুলতে পারেন!

আমি ধীরে ধীরে তাঁর কাছে গিয়ে, তাঁর পায়ের ধূলো নিতেই, তিনি জিজ্ঞাসা করলেন—কিরে, হেয়্‌টি সাহেব কি বল্‌লে? আমি বললাম, হেয়্‌টি সাহেবের সঙ্গে দেখা হয় নি, রাজকুমার বাবু ভর্ত্তি করে নিয়েছেন তিনি হেসে বললেন—"যে হেয়্‌টি সেই রাজকুমার। তারপর।"

আমি তখন অতি সংক্ষেপে হাটখোলা আড়তে আশ্রয় পাবার কথা বললাম।

তিনি বললেন, বেশ বেশ! ওরে ছোকরা, এখনও দেশে মানুষ আছে। তা দ্যাখ্, ওতে ত আর চলবে না, মাসে আমার কাছ থেকে পাঁচটা করে টাকা নিয়ে যাস। এ মাসের টাকাটা এখন দিয়ে দিই। তারপর সেকেণ্ড ইয়ারে ত আমার কলেজেই আসচিস্।

আমি হাতজোড় করে বললাম আমার ত টাকার দরকার হবে না এখন। তিনি হেসে বললেন—দরকার হবে না কি রে? দুটো টাকায় চলবে কি করে কত খরচ জানিস! এই ত এখনই বই কিনতে হবে। তারপর কাপড়চোপড় চাই, না ন্যাংটা হয়ে বেড়াবি! আমি বললাম, এখন যে কখানা বই কেনার দরকার, তার টাকা আমার কাছে আছে। যখন অভাব হবে চেয়ে নিয়ে যাব।

বিদ্যাসাগর মহাশয় এক দৃষ্টিতে আমার দিকে খানিকক্ষণ চেয়ে থাকলেন। সেখানে যাঁরা উপস্থিত ছিলেন, তাঁদের দিকে চেয়ে বললেন—এই দ্যাখো ছেলে! কতজন যে আমাকে ঠকিয়ে নিয়েচে তার হিসেব নেই! এ ছেলেটী সে দলের নয়। আমাকে বললেন, আচ্ছা যা, মাঝে মাঝে এসে পায়ের ধূলো নিয়ে যাস। আর যখন যা দরকার হবে, আমার কাছে নিবি। আমি, যে আজ্ঞা বলে, তাঁর পায়ের ধূলো নিয়ে বেরিয়ে এলাম। তারপর যে দুই বৎসর কলকাতার কলেজে পড়েছিলাম, সে সময় অনেক অভাব সহ্য করেছি, বিদ্যাসাগর মহাশয়ের কাছে অনেকবার গিয়েছি, কিন্তু কোনদিন তাঁকে আমার অভাবের কথা জানাইনি। তাঁর আশীর্বাদই আমার অমূল্য সম্পদ হয়েছিল।

আজ ৫৭ বৎসর পরে সেই পুণ্যশ্লোক, দেবপ্রতিম, দয়ারসাগর বিদ্যাসাগর মহাশয়ের স্মৃতি-তর্পণ করে কৃতার্থ হলাম।

॥ ৩ ॥

এবার যে কথা বলব, যাঁর স্মৃতি-তর্পণ করব, তা আমার পূর্বে প্রকাশিত দুইটী প্রবন্ধে লিখিত সময়ের অনেক আগের কথা। সেই জন্যই প্রথমেই নিবেদন করেছিলাম যে, আমার এই সকল প্রবন্ধে ধারাবাহিকতা রক্ষা করতে পারব না। এবার আমি যাঁর কথা বলব, তিনি বাঙ্গালী জাতির পরম পূজনীয় স্বর্গত ভূদেব মুখোপাধ্যায় মহাশয়।

প্রাতঃস্মরণীয় ভূদেব মুখোপাধ্যায় মহাশয়ের পবিত্র জীবন-কথা বিবৃত করার জন্য আমি আমার দুর্বল লেখনী ধারণ করি নাই। যে সাধনার বল

থাক্‌লে, যে শক্তি সামর্থ থাক্‌লে গুরুস্থানীয় ভূদেব মুখোপাধ্যায় মহাশয়ের গৌরবোজ্জল, মহনীয় জীবন-কথা কথঞ্চিৎও বলা সম্ভবপর হয়, সে সাধনা, সে শক্তি-সামর্থ আমার নাই। আমি সে অসাধ্য-সাধন করবার ধৃষ্টতা প্রকাশ করছি নে। আমি বহুদিন পূর্বের একটী ঘটনার কথা বল্‌ব ; এবং সে ঘটনার নায়ক স্বর্গত ভূদেব মুখোপাধ্যায় মহাশয়।

পূজনীয় ভূদেব মুখোপাধ্যায় মহাশয়ের দর্শনলাভের সৌভাগ্য আমার কবে, কোথায়, কি অবস্থায় হয়েছিল, সেই কথাটাই এতকাল পরে—সুদীর্ঘ প্রায় ৬৫ বৎসর পরে আপনাদের কাছে নিবেদন করতে চাই।

পূর্বেই বলেছি, সে অনেক দিন আগের কথা। আমি তখন আমাদের গ্রামের ( নদীয়া জেলার কুমারখালী ) বাঙ্গালা স্কুলের প্রথম শ্রেণীতে পড়ি। সাল, তারিখ আমি ঠিক বল্‌তে পারব না ; মনে হচ্চে সে হয় ত ইংরাজী ১৮৭০ কি ১৮৭১ অব্দ। তখন আমার বয়স এই এগার বারো বৎসর।

আমাদের গ্রামে বহুদিন পূর্বে প্রতিষ্ঠিত একটা উচ্চ ইংরাজী বিদ্যালয় ছিল এবং এখনও আছে। সেই সুবৃহৎ বিদ্যালয়-গৃহের একটী প্রকোষ্ঠে আমাদের বঙ্গ-বিদ্যালয় ছিল। দুই বিদ্যালয়ের কর্ত্তা একজনই ছিলেন। এই বঙ্গ-বিদ্যালয় যিনি প্রতিষ্ঠা করেন, তাঁর নাম পরলোকগত হরিনাথ মজুমদার ; তিনি "কাঙ্গাল হরিনাথ" নামেই প্রসিদ্ধিলাভ করেছেন। সে সময়ে তাঁর প্রণীত "বিজয় বসন্ত" উপন্যাস পড়ে কেহই অশ্রুসংবরণ করতে পারতেন না ; পরবর্তী কালে তাঁর বাউলের গানে উত্তর ও পূর্ববঙ্গ একেবারে প্লাবিত হয়ে গিয়েছিল। তাঁর কথা আমার 'কাঙ্গাল হরিনাথ' গ্রন্থে বলেছি ; পারি ত আরও বলব।

আমি যখন বঙ্গ-বিদ্যালয়ের প্রথম শ্রেণীতে পড়ি, সেই সময় একদিন শুন্‌তে পেলাম যে, বিদ্যালয় সমূহের ইন্‌স্পেক্টর ভূদেববাবু দুই-একদিনের মধ্যে আমাদের স্কুল পরিদর্শনে আসছেন। স্কুলের শিক্ষকগণ, ছাত্রগণ এবং গ্রামের ভদ্রলোক সকলে একেবারে মহা ব্যস্ত হয়ে উঠলেন। কেমন্ ভাবে অভ্যর্থনা করা হবে, তারই আলোচনা হ'তে লাগল। পাড়াগাঁয়ের স্কুল দেখবার জন্য ইন্‌স্পেক্টরের আগমন, সে ইন্‌স্পেক্টরও আবার যে কেউ নহেন, বাঙ্গালীর গৌরব ভূদেববাবু ; সুতরাং গ্রামের লোক যে ব্যস্ত হয়ে পড়বেন, তার আর কথা কি !

আমাদের সেই স্কুলের সীমানার প্রান্ত থেকে আমাদের গ্রামের তলবাহিনী গৌরী নদী এখন অনেকদূর সরে গিয়েছে। আমি যে সময়ের কথা বলছি,

তখন নদীর ঠিক উপরেই আমাদের স্কুল ছিল। শুনতে পাওয়া গেল যে, ভূদেববাবু কুষ্টিয়া থেকে নৌকাযোগে আসবেন, যদিও তখন আমাদের গ্রামের উপর দিয়ে রেলপথ গোয়ালন্দ পর্যন্ত গিয়েছিল।

স্কুলের সম্মুখে, যেখানে তিনি নৌকা থেকে নামবেন, সেখানে এক প্রকাণ্ড তোরণ নির্ম্মিত হোলো, নানা রঙ্গের পতাকা ও পত্র-পুষ্পে তোরণ শোভিত হোলো, ঘাট থেকে স্কুলের বারান্দা পর্যন্ত লাল কাপড় বিছিয়ে দেওয়া হলো। দুই দিন আর ছাত্র, শিক্ষক ও গ্রামের লোকের অন্য কাজের অবকাশ রইল না। আমি তখন এগার বারো বছরের, আমি এই সমারোহ ব্যাপারের জন্য কত দেবদারু পাতা যে টেনে আনলাম, কত বাঁশ যে কাঁধে করে বইলাম, বড় ছেলেদের হুকুম তামিল করবার জন্য কত যে দৌড়াদৌড়ি করলাম, তা আর বলতে পারিনে। আমাদের উৎসাহ দেখে কে ? এই বৃদ্ধ বয়সেও সেই সুদূর-অতীতের দৃশ্য আমি চোখের সম্মুখে দেখতে পাচ্ছি।

নির্দিষ্ট দিন এসে পড়ল। পূর্বদিনই আমাদের গ্রাম থেকে একখানি সুসজ্জিত পান্‌সী নৌকা কুষ্টিয়ায় পাঠানো হয়েছিল। যেদিন ভূদেববাবু আস্‌বেন, সেদিন সকল ছাত্রকে ভাল কাপড়-চোপড় পরে আসবার জন্য মাষ্টার মহাশয়েরা আদেশ দিয়েছিলেন। যে সকল ছাত্রের অবস্থা ভাল এবং যারা মধ্যবিত্ত ঘরের ছেলে, তারাও ভাল কাপড় প'রে এসেছিল। আমি পিতৃহীন ; অতি দীন ঘরের ছেলে আমি। আমি ভাল কাপড় কোথায় পাব ? একখানি মলিন ছেঁড়া কাপড় এবং ততোধিক মলিন একখানি চাদর গায়ে দিয়ে যথাসময়ে স্কুলে গেলাম ; স্কুলের পরীক্ষায় পাশ করবার পূর্ব পর্যন্ত, জুতা জামা কেনাব সামর্থ আমার হয় নি।

যাক্ সেকথা। যখন দূরে নিশান-শোভিত পান্‌সী আসিতে দেখা গেল, তখন শিক্ষকমহাশয়েরা সেই লাল কঙ্করময় পথের দুই পার্শ্বে ছাত্রগণকে সারিবন্দী ভাবে দাঁড় করাইতে আরম্ভ করলেন। যাদের বসন-ভূষণ ভাল, তাহাদের দুই-পার্শ্বে প্রথম সারিতে দাঁড় করাইয়া দিলেন। তাদের পিছনে দ্বিতীয় সারি। আমি মলিন বস্ত্র-পরিহিত দরিদ্রের ছেলে, আমার স্থান হোলো সকলের শেষ সারিতে। এই রকমই আবহমানকাল হয়ে থাকে। তাতে দুঃখ হয়নি, কিন্তু সেই সকলের পিছনের সারি থেকে তখন যে ভূদেববাবুকে মোটেই দেখতে পেলাম না, এ কষ্টের কথা আমার এখনও মনে আছে।

যথাসময়ে ভূদেববাবু নৌকা থেকে নামলেন, স্কুলের কর্তারা এবং গ্রামের মাতব্বর ব্যক্তিরা তাঁকে অভ্যর্থনা করে, ঘিরে ধরে স্কুলের মধ্যে নিয়ে গেলেন।

যাঁরা তাঁর দর্শনলাভ করলেন, তাঁরা করযোড়ে প্রণাম করলেন ; আমিও শিক্ষক মহাশয়গণের আদেশমত পিছন থেকেই করযোড়ে প্রণাম করলাম। কাকে যে প্রণাম করলাম, দেখতেও পেলাম না। তারপর আমরা ধীরে ধীরে স্কুলের মধ্যে গিয়ে নিজ নিজ আসনে বস্‌লাম। তখন বেলা এগারটা।

বারোটা বেজে গেল, একটাও বেজে গেল—ভূদেববাবু ইংরাজী স্কুলই পরিদর্শন করছেন, আর আমরা বাঙ্গালা স্কুলের ছাত্রেরা দুয়ারের দিক চেয়ে বসে আছি। বাইরে যাওয়ার হুকুম নেই, চুপ করে বসে থাকতে হবে। আমাদের পণ্ডিত মহাশয়েরা নিম্নস্বরে বলাবলি করতে লাগলেন, ভূদেববাবু হয় ত বাঙ্গালা স্কুল দেখতে আসবেন না, আড়াইটার সময় নৌকায় উঠবেন। শুনে মনে বড়ই কষ্ট হোলো এই দুইদিন ধরে যাঁর জন্য বাগানে বাগানে ঘুরে দেবদারু পাতা ও ফুল সংগ্রহ করেছি, বড় বড় ছাত্রদের হুকুম মত বাঁশ টেনেছি, দড়ি এগিয়ে দিয়েছি, তাঁকে একবার দেখবার সৌভাগ্যও আমাদের হবে না ?

ভগবান আমাদের কাতর আবেদন শুনেছিলেন। দেড়টার পর পণ্ডিত মহাশয়েরা ব'লে উঠলেন "সব ঠিক হয়ে বোসো, ভূদেববাবু আসছেন। তিনি এলেই সবাই দাঁড়িয়ে নমস্কার করতে ভুলো না।"

একটু পরেই কাঙ্গাল হরিনাথকে অগ্রবর্তী করে ভূদেববাবু আমাদের প্রকোষ্ঠে প্রবেশ করলেন। হাঁ, মনে মনে যে ছবি এঁকে ফেলেছিলাম, তার থেকেও জ্যোতির্ময় মূর্তি! এমন সৌম্য মূর্তি দর্শন আমাদের পল্লীগ্রামে অতি কমই ঘটে। দীর্ঘকায়, গৌরবর্ণ, যীশুখৃষ্টের ছবির মত চেহারা কাঙাল হরিনাথের পার্শ্বে অপূর্ব-দর্শন মূর্তি! এখনও সে দৃশ্য মনে আছে।

ভূদেববাবু প্রথম শ্রেণীতে এসে, আমরা কি কি বই পড়ি সেই কথা জিজ্ঞাসা করলেন। তার পরই কাঙাল হরিনাথ বললেন, "একটু আবৃত্তি শুনবেন না ?" ভূদেববাবু বল্‌লেন "বেশ ত।"

আমি বাল্যকাল থেকেই কাঙাল হরিনাথের ভক্ত ছিলাম। তিনি আমাকে বড়ই ভালবাসতেন। তাঁর আদেশে, আমি যখন যে কবিতার বই পেয়েছি, তা আগাগোড়া মুখস্থ করে ফেলেছি। বহুদিন পর্যন্ত আমার এ অভ্যাস ছিল ; ইংরাজী ও বাঙ্গালা কবিতা যে কবে কণ্ঠস্থ করেছিলাম, তার হিসাব দিতে পারিনে ; অথচ আমি হলফ করে বল্‌তে পারি, এই সুদীর্ঘ জীবনে আমি কোনদিন দুই লাইন কবিতাও লিখতে পারিনি।

থাক সে কথা। কাঙাল হরিনাথ আমাকেই একটি কবিতা আবৃত্তি করতে

বল্‌লেন। এই কালো চেহারা, মলিন বস্ত্র-পরিহিত, পায়ে জুতা, গায়ে জামা নেই, এমনই একটি ছেলেকে আবৃত্তি করবার জন্য অগ্রসর হ'তে দেখে ভূদেববাবু কি মনে করেছিলেন বলতে পারিনে।

কাঙাল হরিনাথের আদেশ পেয়ে আমি দাঁড়িয়ে হাত যোড় করে আবৃত্তি করলাম। আমাদের সময়ে ছাত্রবৃত্তি পরীক্ষার পাঠ্য ছিল পরলোকগত রাজকৃষ্ণ মুখোপাধ্যায় মহাশয় প্রণীত 'মিত্রবিলাপ কাব্য'। আমি একটুও না ভেবেচিন্তে সেই কাব্য থেকে আবৃত্তি করতে আরম্ভ করলাম। এখন তার সবটা বল্‌তে পারব না, কয়েক লাইন মনে আছে। তা এই—

"কেন স্মৃতি দেখাইছ সে স্বপন আর।
সে আনন্দ পড়ে মনে,
দেখি হায়, পরক্ষণে,
সকলি আঁধার।
প্রস্ফুটিত প্রায় যবে ফুল
করে দিক্‌ সৌরভে আকুল,
সহসা করাল কাল করিল সংহার।"

কিসে কি হোলো বুঝতে পারলাম না। আমার ঐ আবৃত্তি শুনে মহাত্মা ভূদেবের চক্ষু অশ্রুপূর্ণ হ'লো। তিনি যে ইন্‌স্পেক্টর, তিনি যে দেশমান্য, বরেণ্য, ব্রাহ্মণকুলতিলক ভূদেব বাবু, সে কথা ভুলে গেলেন—তিনি অগ্রসর হয়ে এই মলিনবস্ত্র-পরিহিত, নগ্নগাত্র, নগ্নপদ কায়স্থ কিশোরকে বুকে জড়িয়ে ধরলেন। একটি কথাও তাঁর মুখ দিয়ে তখন বের হ'লো না।

একটু পরে প্রকৃতিস্থ হয়ে আমার নাম জিজ্ঞাসা করলেন। তারপর পণ্ডিত মহাশয়কে একটা দোয়াত কলম আনতে বললেন। তাঁর হাতে একখানি বড় বাঁধানো বই ছিল। সেই বইখানির প্রথম পৃষ্ঠা খুলে কি লিখলেন। তারপর সেই বইখানি আমার হাতে দিয়ে বল্‌লেন "জলধর, আমার কাছে আর বই নেই, তাই এইখানিই তোমাকে দিলাম। আমার আশীর্বাদ।" আমি তখন নতজানু হ'য়ে 'ভূদেব' ভূদেববাবুর পায়ের ধুলা নিলাম। তার পরই তিনি সকলের সঙ্গে বেরিয়ে গেলেন। তাঁর চলে যাওয়া আর দেখতে পেলাম না—আমরা তখন স্কুল ঘরের মধ্যে আটক।

ভূদেববাবু আমাকে আশীর্বাদ করে যে বইখানি দিয়ে গিয়েছিলেন, সেখানি

ইংরাজি বই। তার নাম "Spectator" তার প্রথম পৃষ্ঠায় লেখা ছিল—

কল্যাণবর

শ্রীমান্ জলধর সেনকে

স্নেহাশীর্বাদ

শ্রীভূদেব দেবশর্ম্মণঃ

সে বইখানি আমি কৃপণের অমূল্য রত্নের মত বহুদিন রক্ষা করেছিলাম, গর্বভরে কতজনকে সে বই দেখিয়েছি। তারপর যখন আমি হিমালয়ে চ'লে যাই, তখন একখানি নেকড়ায় বেঁধে আমার জ্যেঠাইমার পুরে, কাঠের সিন্দুকে সেখানি রেখে যাই। অনেকদিন পরে ফিরে এসে বইখানি বার করে দেখি, বই আর নেই—পোকায় কেটে তাকে একেবারে শেষ করেছে। বইখানি থাকলে আজ আমি পরম গর্বভরে আমার জীবনের সর্বশ্রেষ্ঠ পুরস্কার সকলকে দেখাতাম। আমার দুরদৃষ্ট!

তাব কয়েক বৎসর পবে আমি পূজনীয় ভূদেববাবুর চরণ দর্শন করতে হুগলীতে তাঁর আবাসে গিয়েছিলাম। সে কথাটাও এখানে বলি।

আমি যখন জেনারেল এসেম্‌ব্লি কলেজে দ্বিতীয় বার্ষিক শ্রেণীতে পড়ি। সেই সময় হুগলীর একটি ছেলে আমাদের সহপাঠি ছিলেন। তাঁর নাম ভুলে গিয়েছি; তিনি যে চট্টোপাধ্যায় উপাধিধারী, তা আমার মনে আছে। তিনি প্রতিদিন বাড়ী থেকে এসে কলেজ করতেন;

একদিন কলেজে বসে কথাপ্রসঙ্গে ভূদেববাবুর নাম তিনি করলেন, বল্লেন হুগলীতে তাঁদের বাড়ীর অনতিদূরেই ভূদেববাবুর বাড়ী; তাঁর সঙ্গে ভূদেববাবুর বাড়ীর সকলেরই বিশেষ ঘনিষ্ঠতা আছে। তাঁর কথা শুনে আমার ইচ্ছা হোলো, তাঁর সঙ্গে গিয়ে একবার ভূদেববাবুর চরণ দর্শন করে আসি। বন্ধুকে বল্লাম, অনেক দিন আগে, যখন আমি দেশে বাঙ্গালা স্কুলে পড়তাম, তখন ভূদেববাবুকে দেখেছিলাম, তিনি আমাকে আশীর্বাদ করেছিলেন, হয় ত চিন্‌তেও পারবেন। কি উপলক্ষে ভূদেববাবুর সঙ্গে পরিচয় হয়েছিল, সে কথা আর বন্ধুকে বললাম না। তিনি বল্লেন "বেশ ত, এই শনিবারেই দুইটার পর আমার সঙ্গে হুগলী চল না। তাঁর সঙ্গে দেখা হয়ে গেলে আমি তোমার সাথে গঙ্গাপার হয়ে নৈহাটীতে তোমাকে রেলে তুলে দেব।"

আমি তাঁর সঙ্গে সেই ব্যবস্থাই করলাম এবং পরবর্তী শনিবারে কলেজের

ছুটির পর তাঁর সঙ্গে হুগলী গেলাম। নৈহাটীতে গাড়ী থেকে নেমে ঘাটে গিয়ে গঙ্গাপার হয়ে হুগলী উপস্থিত হলাম।

বন্ধু বললেন "চল, আগে ভূদেববাবুর বাড়ীতেই যাই; তারপর আমাদের বাড়ীতে কিছু খেয়ে তোমাকে নৈহাটীতে রেখে আসব।" আমি হুগলী যাবার সময় আমার সেই 'অমূল্য রত্ন', ভূদেববাবুর দেওয়া 'Spectator' খানি একটা কাগজে মুড়ে সঙ্গে নিয়েছিলাম, সেইখানিই যে আমার দলিল পত্র।

গঙ্গার উপরেই ভূদেববাবুর বাড়ী। তিনি তখন গঙ্গার দিকে ঘুরে বারান্দায় একখানি চেয়ারে বসেছিলেন, সামনের টেবিলে কতকগুলি বই ও কাগজপত্র ছিল।

বাটীর সম্মুখে গিয়ে বন্ধুকে বললাম "আমি এখানে দাঁড়াই, তুমি খবর নিয়ে এসো।"

"না, তার দরকার হবে না, এ বাড়ীতে আমার সব জানা, এ সময় তিনি কোথায় বসেন, তা আমি সব জানি, আমার সঙ্গে এস।"

আমরা বাড়ীতে প্রবেশ করে গুটি দুই ঘর পার হয়ে গঙ্গার দিকের বারান্দায় গেলাম। ভূদেববাবু ফিরে চাইতেই আমি তাঁর সম্মুখে গিয়ে প্রণাম করে পায়ের ধুলো নিলাম। আমার সঙ্গী বললেন "ইনি আমার সঙ্গে পড়েন। এঁর নাম জলধর সেন। ইনি আপনাকে দেখতে এসেছেন।"

ভূদেববাবু বললেন "বেশ, বেশ, বোসো।"

আমি বুঝতে পারলাম তিনি আমাকে চিনতে পারেন নাই, পারবার কথাও নয়। কত স্থানে কত লোক, কত স্কুলের ছেলেদের তিনি দেখেন, তাঁর কি আমার মত একটা পাড়াগেঁয়ে ছেলের কথা মনে থাকতে পারে? এই কথা ভেবেই আমি অভিজ্ঞান-স্বরূপ, তাঁর দেওয়া বইখানি সঙ্গে নিয়ে গিয়েছিলাম। আমি তখন মোড়ক খুলে সেই বইখানির প্রথম পৃষ্ঠা মুক্ত করে তাঁর হাতে দিলাম। তিনি সেই লেখাটার দিকে চেয়েই তাড়াতাড়ি চেয়ার থেকে উঠে এসে আমার হাত চেপে ধরে বললেন, "তুমি সেই জলধর, এত বড় হয়েছ। আমি তোমায় চিনতে পারি নি, মনে কিছু কোরো না বাবা! কলেজে পড়ছ, বেশ, বেশ।"

আমার বন্ধু বললেন "জলধর স্কলারশিপ পেয়েছে।" আমি বললাম "সে আপনারই আশীর্বাদে।" ভূদেববাবু হেসে বললেন "মা সরস্বতীর আশীর্বাদ বাবা!"

তখন তিনি চাকরদের ডেকে জলখাবার আন্‌তে বললেন। আমার দিকে চেয়ে বল্‌লেন "জলধর, মনে করে যখন এসেছ তখন আজ এখানেই থাক, কা'ল বিকেলে আমি লোক সঙ্গে দিয়ে তোমাকে কলকাতায় পৌছে দেব।"

আমি বল্‌লাম "আমি কলকাতায় এক মহাজনের আড়তে থাকি, তাঁরা দয়া করে দুটো খেতে দেন। তাঁদের না ব'লে এসেছি। সন্ধ্যার পর আড়তে না গেলে তাঁরা ব্যস্ত হবেন।"

ভূদেববাবু বল্‌লেন "বলে এলেই পারতে। তা বেশ, জল খেয়েই আজ যাও। আর একদিন এসো এমনি এক রবিবার স্বমুখে করে বুঝেছ।"

আমি ঘাড় নেড়ে সম্মতি জানালাম। তারপর প্রচুর জলযোগ করে, সেই মহাত্মার পদধূলি ও আশীর্বাদ মাথায় নিয়ে সেই দেব-নিকেতন থেকে বেরিয়ে এলাম। বেলা শেষ হয়েছিল, বন্ধু-গৃহে আর যাওয়া হোলো না। তিনি গঙ্গা পার হয়ে নৈহাটীতে আমাকে রেলে তুলে দিয়ে গেলেন।

তারপর আর ভূদেববাবুর সঙ্গে আমার দেখা হয় নি। দেখা করতে যাই নি —পরীক্ষায় ফেল করে কোন্ মুখ নিয়ে তাঁর সম্মুখে গিয়ে দাঁড়াব।

এতকাল পরে সেই দেবপ্রতিম ব্রাহ্মণ শ্রেষ্ঠ মহাত্মার 'স্মৃতি-তর্পণ' করে কৃতার্থ হলাম।

॥ ৪ ॥

এবার যাঁহার স্মৃতি তর্পণ করে ধন্য হব, কৃতার্থ হব, তিনি বাঙ্গালা দেশের নেতৃবর্গের অন্যতম ছিলেন, দেশের লোক তাঁহাকে দেবতার ন্যায় শ্রদ্ধা করত, ভক্তি করত। তিনি পরলোকগত মহাত্মা—অশ্বিনীকুমার দত্ত। বরিশালের অশ্বিনীবাবুকে কে না জানত, কে না চিনত? তিনি ছিলেন বরিশালের মুকুটহীন রাজা; বরিশালের আবালবৃদ্ধ-বনিতা, ধনী নির্ধন সকলের তিনি পরমাত্মীয় ছিলেন,—সমস্ত বরিশাল জেলার লোক অশ্বিনীবাবুর কথায় উঠিত বসিত—তাঁহার জন্য প্রাণ দিতে পারিত। পূর্ববঙ্গের সে সময়ের যুবক দলের কমাণ্ডার-ইন-চিফ ছিলেন অশ্বিনীবাবু। বরিশালের যত কিছু অনুষ্ঠান প্রতিষ্ঠান সকলের অগ্রণী ছিলেন অশ্বিনীকুমার। অশ্বিনীকুমারই ছিলেন বাঙ্গালার স্বদেশী যজ্ঞের প্রথম পুরোহিত; তাঁহারই প্রেরণায় বাঙ্গালাদেশে সর্বপ্রথম

স্বদেশী দ্রব্য ব্যবহারের আন্দোলন আরম্ভ হয়। তাঁহার নিষ্কলঙ্ক চরিত্র, তাঁহার দেশহিতে উৎসর্গীকৃত জীবন, তাঁহার অকপট ধর্মনিষ্ঠা, তাঁহার মহানুভবতা ও কর্তব্যপরায়ণতা সত্যসত্যই তাঁহাকে দেবতার আসনে প্রতিষ্ঠিত করেছিল। এতকাল পরে আমার সেই সোদরাধিক প্রীতিভাজন, আদর্শস্থানীয় সুহৃদের স্মৃতি-তর্পণ করছি।

সে ইংরাজী ১৮৮৭ অব্দের কথা—প্রায় পঞ্চাশ বৎসর পূর্বের কথা। আমি তখন এল. এ ফেল করে ফরিদপুর জেলার গোয়ালন্দে মাষ্টারী করি। মাষ্টারী করা ছাড়া যখন আমার উপায়ান্তর ছিল না; একটু রয়ে-বসে চেষ্টা-চরিত্র করলে, কিছুদিন কোন সরকারী অফিসে ঘরের খেয়ে শিক্ষানবিশী করলে হয় ত কোন একটা ভাল চাকুরী জুটতে পারত। কিন্তু তখন আমি এমনই বিপন্ন, আমার তখন অর্থের এমন প্রয়োজন হয়েছিল যে, ১৮৮০ খ্রীষ্টাব্দে এল. এ ফেল করে তার পরবৎসরই আমাকে চাকুরীতে ভর্তি হ'তে হয়েছিল। যে বৎসর আমি এল. এ ফেল করলাম, সেই বৎসরই আমার একমাত্র কনিষ্ঠ সহোদর শশধর আমাদের গ্রামের ইংরাজী বিদ্যালয় থেকে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হলেন। আমি বৃত্তি পেয়েছিলাম, তাই দুই বৎসর কলেজে পড়বার সৌভাগ্য আমার হয়েছিল; আমার ভাই শশধর বৃত্তি পান নাই। তাঁরই পড়াবার খরচ সংগ্রহের জন্য আমাকে মাষ্টারী চাকুরী গ্রহণ করতে হয়েছিল। আমার ছোট ভাই শশধর খুব বুদ্ধিমান ছিলেন। কেন যে তিনি ভালভাবে পাশ করতে পারলেন না, তা আমি বুঝতে পারলাম না।

আমরা দুই ভাই; শশধর আমার আড়াই বছরের ছোট ছিলেন। তাঁর বয়স যখন ছয় মাস, তখন আমরা পিতৃহীন হই; বড় হয়ে তিনি আমাকে তাঁর জ্যেষ্ঠ ভাই বলে যে শ্রদ্ধা করতেন তা নয়, আমাকে তিনি তাঁর জীবনের অবলম্বন বলেই মনে করতেন। তাই, আমি যখন ফেল হলাম, আর তিনি পাশ হলেন, তখন তিনি জেদ করতে লাগলেন যে, আমি আর এক বৎসর পড়ি। তিনি পড়াশুনা ত্যাগ ক'রে পনর কুড়ি টাকার একটা মাষ্টারী কি অন্য চাকুরী নিয়ে আমার পড়ার খরচ চালাবেন এবং নিজেও ঘরে পড়াশুনা করে মোক্তারী পরীক্ষা দেবেন। পিতৃহীন একমাত্র কনিষ্ঠ ভ্রাতার এ প্রস্তাব আমি গ্রহণ করতে পারি নাই—আমি যে তার দাদা—সে যে আমার বড় আদরের পিতৃহীন ছোট ভাই। আমাদের সংসারের কর্তা, আমাদের বড় দাদা শশধরের এই প্রস্তাব

অনুমোদন করেছিলেন ; কিন্তু আমি আমার পরমপূজনীয় বড় দাদার আদেশ অমান্য করেছিলাম।

তখন বড় দাদা গোয়ালন্দের ফৌজদারী আদালতের পেস্কার ছিলেন, পরে হেড ক্লার্ক হন। তিনি চেষ্টা করে আমাকে গোয়ালন্দ স্কুলের তৃতীয় শিক্ষক পদে নিযুক্ত করিয়ে দিলেন। বেতন হোলো নগদ চব্বিশ টাকা পনর আনা— অর্থাৎ বেতন পঁচিশ টাকাই হোলো, তার থেকে মাইনে প্রাপ্তির রসিদ ষ্ট্যাম্পের দাম এক আনা কেটে নিয়ে স্কুলের কর্তারা আমাকে চব্বিশ টাকা পনর আনা দিতেন। কলেজে পড়বার সময় সুপ্রসিদ্ধ বাগ্মী সুরেন্দ্রনাথ, কালীচরণের বক্তৃতা শুনে, স্বদেশের জন্য জীবন উৎসর্গ করব, ম্যাট্‌সিনি গারিবল্‌ডি হব, দেশের মধ্যে দশজনের একজন হব বলে আকাশে যে বাড়ী তৈরী করতাম, এক আঘাতে তা চূর্ণ হয়ে গেল—ভবিষ্যৎ দেশ-সেবার স্বপ্ন ভেঙ্গে গেল—বিধাতার বিধানে আমি হলাম এক গ্রামের স্কুলের পঁচিশ টাকা বেতনের থার্ড মাষ্টার। কি করব, ঐ কয়টি টাকা না হলে যে আমার ছোট ভাইয়ের কলেজে পড়া বন্ধ হয়। তাই, আমি ঐ ready-made চাকরী নিতে বাধ্য হয়েছিলাম—অপেক্ষা করবার আমার সময় ছিল না।

আর এই মাষ্টারী চাকুরীটি বেশ! ও-কাজের জন্য কোন প্রকার আয়োজন করতে হয়না, শিক্ষাগ্রহণ করতে হয় না। বিশ্ব-বিদ্যালয়ের কোন পরীক্ষায় পাশ বা ফেল হ'লেই মাষ্টারী করবার সনন্দ পাওয়া যায়। অমন সোজা চাকুরী আর নেই ; একদিনের জন্যও মাষ্টারীর শিক্ষা গ্রহণ করতে হয় না। ছেলে পড়ানো বিদ্যাটা আমরা এতই সহজ করে নিয়েছিলাম! ওর জন্য সাগরেদী করতে হয় না—একেবারে ওস্তাদ শিক্ষক। তা, যাই বলি না কেন, ঐ সহজপ্রাপ্য (এখন কিন্তু দুষ্প্রাপ্য) চাকুরীর পথ খোলা ছিল ব'লে আমাদের মত ফেল করা মুর্খেরাও পার হয়ে গিয়েছিল।

থাকুক সে কথা। ১৮৮১ অব্দে পঁচিশ টাকা বেতনে গোয়ালন্দ স্কুলে থার্ড মাষ্টার হয়েছিলাম। দাদার কাছে থাকি, কোন ভাবনা নেই। মাইনের টাকা এনে বৌদিদির হাতে দিই ; তিনি আমার ছোট ভাইয়ের পড়ার খরচ পাঠিয়ে দেন। খাই দাই, ছেলে পড়াই, পূর্ব সংস্কার-বশে স্বদেশীও করি, ছেলেদের নিয়ে সভাসমিতি করি, বড়দের সঙ্গে মিশে দেশোদ্ধারেরও পাণ্ডাগিরি করি। গোয়ালন্দের উকিল মোক্তার, বড় বড় কর্মচারী সকলেই আমাকে ভালবাসতেন ও আদর করতেন, কারণ আমি বাল্যকাল থেকেই গোয়ালন্দে ছিলাম।

গোয়ালন্দের মাইনর স্কুল থেকেই পরীক্ষা দিয়ে পাঁচ টাকা বৃত্তি পাই, তারপর অবস্থা-বিপর্যয়ে সেই মাইনর স্কুল এণ্ট্রান্স স্কুলে পরিণত হলে আমি শিক্ষক হয়ে আসি। এই জন্যই আমি সকলের কাছে আবদার করতে পারতাম এবং তাঁরা সানন্দে আমার অনুরোধ রক্ষা করতেন।

সেই যে ৮১ অব্দে ২৫্ টাকা বেতনে মাষ্টারী আরম্ভ করেছিলাম, ৮৫ অব্দের মধ্যভাগ পর্যন্ত আমার সে মাইনে আর বাড়েনি। ঐ সালের শেষ ভাগে স্কুলের কর্তৃপক্ষের শুভদৃষ্টি আমার উপর পড়ল। তাঁরা আমার বেতন ৫্ টাকা বাড়িয়ে দিলেন। এ যে আমার যোগ্যতার পুরস্কার সে কথা মনে করবেন না বন্ধু! পাড়াগাঁয়ের স্কুল মাষ্টারদের যোগ্যতার পুরস্কার তখনও কেউ দেয়নি; এখনও দেয় না। আমার এ বেতন বৃদ্ধির কারণ এই যে স্কুলের কর্তৃপক্ষরা নানাভাবেই জানতে পেরেছিলেন যে আমাদের দরিদ্র সংসারে আর একটি লোক বৃদ্ধি হয়েছে। সেই নবাগত লোকটির খোরাকি বাবদ তাঁরা আমার ৫্ টাকা বেতন বৃদ্ধি করে দেন। সে নবাগত আর কেহ নয়—আমার স্ত্রী। সেই বৎসরের প্রথম ভাগে আমি বিবাহ করি।

এইবার আসল কথা বলি। ১৮৮৬ অব্দের শেষভাগে ডিসেম্বর মাসে কলিকাতা নগরীতে জাতীয় মহাসমিতির (কংগ্রেসের) দ্বিতীয় অধিবেশন হয়। সেই অধিবেশনে আমি গোয়ালন্দের জনসাধারণ কর্তৃক প্রতিনিধি নির্বাচিত হয়ে যাই। তখনও কিন্তু আমার মধ্যে ম্যাট্‌সিনি, গ্যারিবল্ডির অস্তিত্ব লোপ পায়নি। ১৮৮৫ অব্দে বোম্বাইয়ে প্রথম কংগ্রেস হয়। আমাদের দেশপূজ্য উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় (W. C. Bonnerji) সেই কংগ্রেসে সভাপতি হন। তিনিই দ্বিতীয় বৎসরের কংগ্রেস কলিকাতায় আহ্বান করেন। দ্বিতীয় কংগ্রেসের সভাপতি হন সর্বজনমান্য দাদাভাই নৌরজী মহাশয়, অভ্যর্থনা সমিতির সভাপতি হন রাজা রাজেন্দ্রলাল মিত্র মহাশয়। দেশের অনেক গণ্যমান্য ব্যক্তি এই কংগ্রেসে যোগদান করেন, এমন কি মহারাজ যতীন্দ্রমোহন ঠাকুর মহাশয় পর্যন্ত এই কংগ্রেসে বক্তৃতা করেন। আমি গণ্যমান্য না হলেও আমার প্রবাস-স্থানের প্রতিনিধি হয়ে এই কংগ্রেসে যোগ দিই।

প্রথম দিনের কংগ্রেসের অধিবেশন হয় টাউন হলে কলিকাতার কার্যনির্বাহক সমিতি মনে করেছিলেন নানাস্থানের প্রতিনিধি ও দর্শকে এত অধিক লোক হবে যাদের স্থান ব্রিটিশ ইণ্ডিয়ান এসোসিয়েশনে হতে পারে।

কোন প্রকারে প্রথম দিনের কার্য শেষ হয়ে গেল। অভ্যর্থনা সমিতির

সভাপতি ও মূল সভাপতি তাঁদের অভিভাষণ পাঠ করলেন। দ্বিতীয় দিনের অধিবেশন ব্রিটিশ ইণ্ডিয়ান এসোসিয়েশন গৃহে হল। সেইদিনের সভা শেষ হওয়ার পূর্বেই সুরেন্দ্রনাথ জলদগম্ভীর স্বরে ঘোষণা করলেন যে পরদিন টাউন হলে আবার কংগ্রেসের অধিবেশন হবে।

পরদিন যথাসময়ের পূর্বেই টাউন হলে গেলাম। পূর্ব দুই দিন যে অভিজ্ঞতা সঞ্চয় করেছিলাম, তারি জন্যই সভারম্ভের প্রায় এক ঘণ্টা পূর্বে টাউন হলে উপস্থিত হয়েছিলাম। আর সেই জন্যই প্রতিনিধিদের নির্দিষ্ট আসনের প্রথম শ্রেণীতেই স্থান সংগ্রহ করতে পেরেছিলাম। তাতে আমার পক্ষে দেখাশোনার যথেষ্ট সুবিধা হয়েছিল। প্রথম দিনের অধিবেশন আরম্ভ হবার প্রায় আধ ঘণ্টা পূর্বেই দেখতে পেলাম একটি গৌরবর্ণ যুবক মঞ্চের উপর এবং মঞ্চের চারিপাশে ব্যস্ত-সমস্ত হয়ে ঘোরাঘুরি করছেন। যুবকটি দেখতে যেমন সুন্দর, তাঁর পরিচ্ছদও তেমনি পরিপাটি ; দেখলেই বুঝতে পারা যায় তিনি খুব সম্ভ্রান্ত ঘরের সন্তান। চোখে সোনার চশমা, গায়ে লম্বা একটা কোট, গলায় একটা আলোয়ান জড়ানো —সেই আলোয়ানের উপর দু-দুটো ব্যাজ—একটি অভ্যর্থনা সমিতির সদস্যের, আর একটি প্রতিনিধির। আর তিনি যে ভাবে বড় বড় রথীদের সঙ্গে কথা বলছিলেন, সম্ভ্রান্ত অভ্যাগতদিগকে অভ্যর্থনা করছিলেন, তা দেখে বুঝতে পারলাম যে তিনি যুবক হলেও কংগ্রেসের একজন বড় পাণ্ডা। আমার পার্শ্বে যে বাঙ্গালী প্রতিনিধিটি বসে ছিলেন, তাঁকে ঐ যুবকের পরিচয় জিজ্ঞাসা করতে তিনি অবাক্ হয়ে বললেন, সে কি মশায়!—ওঁকে আপনি চেনেন না। উনি বরিশালের অশ্বিনীবাবু। আমি বিনীতভাবে বললাম, ওঁর নাম অনেক শুনেছি, কিন্তু পাড়াগাঁয়ে থাকি, তাই চিনতে পারি নি।

অনেকের স্বভাব আছে লোকের সঙ্গে গায়ে পড়ে আলাপ করে। আমার সে স্বভাব মোটেই তখনও ছিল না, এখনও নেই। আমি কারও সঙ্গে আপনা হ'তে আলাপ করতে পারিনে, এখন তো মোটেই পারিনে,—যৌবন কালেও পারতাম না। কাজেই দেশমান্য অশ্বিনীবাবুর সঙ্গে পরিচিত হবার সৌভাগ্য আমার হোলো না। আমি সেই সৌম্যমূর্তি যুবককে দূর থেকে দেখেই তৃপ্তি লাভ করলাম।

যথাসময়ে সভা আরম্ভ হ'ল। সেইদিনের দুইটি ঘটনা আমার বেশ মনে আছে। তার মধ্যে একটি—উত্তরপাড়ার অশীতিপর বৃদ্ধ অন্ধ জমিদার জয়কৃষ্ণ মুখোপাধ্যায়ের সভায় আগমন। দুইজন লোকের স্কন্ধে ভর দিয়ে মুখোপাধ্যায়

মহাশয় যখন মঞ্চের উপর এলেন তখন সকলেই দণ্ডায়মান হয়ে তাঁকে অভ্যর্থনা করলেন। আমি তাঁকে চিনতাম না—তবুও সকলের দেখাদেখি আমিও দাঁড়িয়ে নমস্কার করলাম। আমার পাশের সেই ভদ্রলোকটিকে জিজ্ঞাসা করে জানতে পারলাম—ইনিই সুপ্রসিদ্ধ জয়কৃষ্ণ মুখোপাধ্যায়। মুখোপাধ্যায় মহাশয়ের ক্ষীণ কণ্ঠ হ'তে যে বাণী প্রদত্ত হোলো, তার একটি কথা উদ্ধৃত করবার প্রলোভন আমি সংবরণ করতে পারছিনে। অশীতিপর অন্ধ বৃদ্ধ বললেন—It is no wonder that objects such as these should have drawn distinguished gentlemen from all parts of the country when you find a blind old man like myself of 79 years of age bending under the infirmities of age, taking a part in the deliberations.

আর একটি যুবক সেদিন সত্যসত্যই আমাকে অভিভূত করে ফেলেছিলেন। একটি প্রস্তাব সমর্থন করবার জন্য যখন তিনি মঞ্চের উপর এসে দাঁড়ালেন তখন সমবেত প্রতিনিধি ও দর্শকমণ্ডলী অবাক হয়ে সেই মূর্তির দিকে চেয়ে রইলেন। যুবকের বয়স তখন পঁচিশ ছাব্বিশ বৎসর। পায়জামা-পরা, গায়ে লম্বা সাদা চাপকান, একখানি সাদা চাদর গলায় জড়িয়ে তার দুই প্রান্ত বুকের উপর দুইপাশে ঝুলিয়ে দিয়েছেন, মাথায় পাগড়ী, কপালে শ্বেত চন্দনের ফোঁটা। সত্যসত্যই অপূর্ব-দর্শন-মূর্তি। তিনি এসে দাঁড়াতেই আমি পাশের সেই ভদ্রলোকটিকে তাঁর পরিচয় জিজ্ঞাসা করলাম,—তিনি বললেন—চিনিনে মশায়, বোধ হয় পাঞ্জাবী কেউ হবে। তখন আর কাউকে জিজ্ঞাসা করবার অবকাশ পেলাম না। যুবকটি গম্ভীর স্বরে টাউন হলের একপ্রান্ত থেকে অপর প্রান্ত পর্যন্ত প্রতিধ্বনিত করে বক্তৃতা আরম্ভ করলেন। আর বক্তার কি উদাত্ত স্বর!—এই বৃদ্ধ বয়সেও সে দৃশ্য যখন মনে করি তখন আমি অতুল আনন্দ উপভোগ করি। এই যুবকের নাম অধুনা বিশ্ববিখ্যাত পণ্ডিত মদনমোহন মালবীয় মহাশয়। তিনি তখন এলাহাবাদ হাইকোর্টের উদীয়মান ব্যবহারাজীবী।

কংগ্রেসের কথা এইখানেই শেষ করি।—ভারত উদ্ধার করে যথাকালে ঘরের ছেলে ঘরে ফিরে এলাম। আবার সেই শিক, সেই দাঁড়, সেই একঘর। রাজনীতি তখন ধামা-চাপা রইল। সংসারযাত্রা যথানিয়মে চলতে লাগলো।

ডিসেম্বর মাসের শেষে কংগ্রেস হয়ে গেল। জানুয়ারীর প্রথম ভাগে একদিন বিকেল বেলা আমার একটী প্রিয় ছাত্র আমার কাছে এসে বললেন

যে, তিনি বরিশালের অশ্বিনীবাবুর কাছ থেকে একখানি পত্র পেয়েছেন। আমার এই ছাত্রটির নাম শ্রীমান পঞ্চানন ব্রহ্মচারী। এঁর বাড়ী বরিশালে এবং ইনি অশ্বিনীবাবুর অতি প্রিয় শিষ্য ছিলেন। তাঁর মাতুল বা কেউ গোয়ালন্দে ব্যবসা-বাণিজ্য করতেন, পঞ্চানন সেইখানে থেকে আমাদের স্কুলে পড়তো। তারি কাছেই ইতঃপূর্বে অশ্বিনীবাবু সম্বন্ধে অনেক কথা শুনেছিলাম। সে সময়ে একটা ব্যাপার দেখতে পেতাম, অশ্বিনীবাবুর ছাত্র, বন্ধু ও শিষ্যেরা যেখানেই যেতেন সেখানকারই আবহাওয়ার একটা পরিবর্তন সাধিত করতেন—এমনই তাঁদের চরিত্রবল ছিল—এমনই উচ্চ আদর্শে তাঁরা গঠিত হয়েছিলেন।

শ্রীমান পঞ্চাননও সেই প্রকৃতির মানুষ ছিলেন। বরিশাল ব্রাহ্মসমাজের বর্তমান আচার্য, আমার পরম শ্রদ্ধেয় বন্ধু শ্রীযুক্ত মনোমোহন চক্রবর্তী মহাশয় এখনও কলিকাতায় এলে আমার সঙ্গে দেখা করে পঞ্চাননের গুণগান করেন। আর তার চরিত্র-মাধুর্য যে আমিই বিকশিত করে দিয়েছিলাম এ-কথা বলে আমাকে লজ্জিত করেন। প্রকৃতপক্ষে পঞ্চাননের জীবন অশ্বিনীবাবুর আদর্শেই গঠিত হয়েছিল।

যাক সে কথা। পঞ্চানন আমাকে বললেন যে, অশ্বিনীবাবু কংগ্রেসের মত প্রচারের জন্য অতি শীঘ্রই ফরিদপুর ও ঢাকা অঞ্চলে আসবেন। তাঁর ইচ্ছা যে গোয়ালন্দে একদিন সভা করে কংগ্রেসের বার্তা প্রচার করেন। তিনি লিখেছেন যে, গোয়ালন্দে তাঁর পরিচিত কেউ নেই, তবে বিগত কংগ্রেসে গোয়ালন্দ থেকে আমি প্রতিনিধি হয়ে গিয়েছিলাম—কংগ্রেসের কাগজপত্রে এ-কথা তিনি দেখেছেন? আমি তাঁকে সাহায্য করতে পারি কি না এই কথা তিনি জিজ্ঞাসা করে পাঠিয়েছেন এবং এক দিনের জন্য তাঁর অবস্থানের কি সুবিধা হবে সে কথাও পঞ্চাননের কাছে জানতে চেয়েছেন। এ নিতান্তই অপ্রত্যাশিত অভাবনীয় ব্যাপার। যে অশ্বিনীকুমারকে কংগ্রেসমণ্ডপে দেখে তাঁর সঙ্গে আলাপ-পরিচয় করবার বাসনা আমার মনে উদিত হয়েছিল, সেই অশ্বিনীকুমার অযাচিতভাবে আমার সাহায্য চান এবং আমার আতিথ্য গ্রহণ করতেও উৎসুক।

অশ্বিনীকুমারের নির্দিষ্ট দিনে গোয়ালন্দে সভার ব্যবস্থা আমি অনায়াসেই করতে পারি। কিন্তু তাঁর মত বড় মানুষের ছেলেকে আমার ক্ষুদ্র কুটীরে একদিনের জন্যও আতিথ্য গ্রহণ করবার অনুরোধ করতে আমার সঙ্কোচ বোধ হ'ল। তখন পঞ্চাননকে বাইরের ঘরে বসিয়ে রেখে আমি বাড়ীর

